وَلَا يُنْفِقُوْنَ نَفَقَةً صَغِيْرَةً وَّلَا كَبِيْرَةً وَّلَا يَقْطَعُوْنَ وَادِيًا اِلَّا كُتِبَ لَهُمْ لِيَجْزِيَهُمُ اللّٰهُ اَحْسَنَ مَا كَانُوْا يَعْمَلُوْنَ ﴿١٢١﴾

১২১. তাছাড়া তারা (আল্লাহর পথে) যা কিছু ব্যয় করে, সে ব্যয় অল্প হোক বা বেশি এবং তারা যে-কোন উপত্যকাই অতিক্রম করে, তা সবই (তাদের আমলনামায় পুণ্য হিসেবে) লেখা হয়, যাতে আল্লাহ তাদেরকে (এরূপ প্রতিটি আমলের বিনিময়ে) এমন প্রতিদান দিতে পারেন, যা তাদের উৎকৃষ্ট আমলের জন্য নির্ধারিত আছে।[৯৭]

وَمَا كَانَ الْمُؤْمِنُوْنَ لِيَنْفِرُوْا كَآفَّةً ؕ فَلَوْلَا نَفَرَ مِنْ كُلِّ فِرْقَةٍ مِّنْهُمْ طَآئِفَةٌ لِّيَتَفَقَّهُوْا فِى الدِّيْنِ

১২২. মুসলিমদের পক্ষে এটাও সমীচীন নয় যে, তারা (সর্বদা) সকলে এক সঙ্গে (জিহাদে) বের হয়ে যাবে।[৯৮] সুতরাং এমন কেন হয় না যে, তাদের প্রতিটি বড় দল থেকে একটি অংশ (জিহাদে) বের হবে, যাতে (যারা জিহাদে যায়নি)

---

৯৭. অর্থাৎ মুজাহিদদের এসব কাজের মধ্যে কোনও কোনওটি তুচ্ছ মনে হলেও সওয়াব দেওয়া হবে তাদের উৎকৃষ্ট কাজের অনুরূপ। (প্রকাশ থাকে যে, কুরআন মাজীদে احسن। শব্দটিকে আমলের বিশেষণরূপে উল্লেখ করা হয়েছে। কেউ কেউ একে 'জাযা' বা প্রতিদানের বিশেষণও সাব্যস্ত করেছেন। কিন্তু আল্লামা আবু হায়্যান 'আল-বাহরুল মুহীত' গ্রন্থে ব্যাকরণের দৃষ্টিকোণ থেকে এর উপর যে আপত্তি তুলেছেন তার কোন সন্তোষজনক উত্তর খুঁজে পাওয়া যায় না। সুতরাং আল্লামা আলুসী (রহ.)ও আপত্তিটি উল্লেখ করে তার সমর্থনই করেছেন। সুতরাং এ স্থলে আয়াতটির তরজমা মাদারিকুত তানযীলে বর্ণিত তাফসীর অনুসারেই করা হয়েছে।

৯৮. যারা তাবুকের যুদ্ধে অংশগ্রহণ করেনি, সূরা তাওবার সুদীর্ঘ অংশে তাদের নিন্দা করা হয়েছে। বিভিন্ন রিওয়ায়াতে আছে, এসব আয়াত শুনে সাহাবায়ে কিরাম সংকল্প করেছিলেন, আগামীতে যখনই কোন যুদ্ধ আসবে তাতে সকলেই অংশগ্রহণ করবেন। এ আয়াত নির্দেশনা দিচ্ছে, এরূপ চিন্তা সর্বদা সঙ্গত নয়। তাবুকের যুদ্ধে তো বিশেষ প্রয়োজন দেখা দিয়েছিল, যে কারণে সকল মুসলিমকে তাতে যোগদানের নির্দেশ দেওয়া হয়েছিল। কিন্তু সাধারণ অবস্থায় 'দায়িত্ব ও কর্ম-বণ্টন নীতি' অনুসারে কাজ করা চাই। আমীরের পক্ষ থেকে যতক্ষণ পর্যন্ত সাধারণ ডাক (অর্থাৎ সকলকে যুদ্ধে যোগদানের হুকুম) দেওয়া না হয়, ততক্ষণ জিহাদ ফরযে কিফায়া। প্রত্যেক বড় দল থেকে যদি একটা অংশ জিহাদে চলে যায়, তবে সকলের পক্ষ থেকে ফরযে কিফায়া আদায় হয়ে যাবে। এটা এ কারণেও দরকার যে, উম্মতের জন্য জিহাদ যেমন একটা আবশ্যিক বিষয়, তেমনি ইলমে দ্বীন অর্জন করাও অতীব গুরুত্বপূর্ণ। যদি সকলেই জিহাদে চলে যায়, তবে ইলমে দ্বীনের পঠন-পাঠনের দায়িত্ব কে পালন করবে? সুতরাং সঠিক পন্থা এটাই যে, যারা জিহাদে যাবে না, তারা দ্বীনী ইলম অর্জনে মশগুল থাকবে।

وَلِيُنْذِرُوْا قَوْمَهُمْ اِذَا رَجَعُوْٓا اِلَيْهِمْ لَعَلَّهُمْ يَحْذَرُوْنَ ﴿۱۲۲﴾

তারা দ্বীনের উপলব্ধি অর্জনের চেষ্টা করে এবং যখন তাদের কওমের (সেই সব) লোক (যারা জিহাদে গিয়েছে, তারা) তাদের কাছে ফিরে আসবে, তখন তারা তাদেরকে সতর্ক করে,[৯৯] ফলে তারা (গুনাহ থেকে) সতর্ক থাকবে।

[১৬]

يٰٓاَيُّهَا الَّذِيْنَ اٰمَنُوْا قَاتِلُوا الَّذِيْنَ يَلُوْنَكُمْ مِّنَ الْكُفَّارِ وَلْيَجِدُوْا فِيْكُمْ غِلْظَةً ؕ وَاعْلَمُوْٓا اَنَّ اللّٰهَ مَعَ الْمُتَّقِيْنَ ﴿۱۲۳﴾

১২৩. হে মুমিনগণ! কাফেরদের মধ্যে যারা তোমাদের নিকটবর্তী তোমরা তাদের সঙ্গে যুদ্ধ কর।[১০০] তারা যেন তোমাদের মধ্যে কঠোরতা দেখতে পায়।[১০১] নিশ্চয়ই আল্লাহ মুত্তাকীদের সঙ্গে আছেন।

وَاِذَا مَآ اُنْزِلَتْ سُوْرَةٌ فَمِنْهُمْ مَّنْ يَّقُوْلُ اَيُّكُمْ زَادَتْهُ هٰذِهٖٓ اِيْمَانًا ۚ فَاَمَّا الَّذِيْنَ اٰمَنُوْا

১২৪. যখনই কোন সূরা অবতীর্ণ হয়, তখন তাদের (অর্থাৎ মুনাফিকদের) কেউ কেউ বলে, এ সূরাটি তোমাদের মধ্যে কার কার ঈমান বৃদ্ধি করেছে?[১০২] যারা

---

**৯৯.** অর্থাৎ তারা যেসব বিধান শিখেছে, মুজাহিদদেরকে তা অবহিত করবে, যেমন এই কাজ ওয়াজিব, ওই কাজ গুনাহ ইত্যাদি।

**১০০.** যে বিষয়বস্তুর দ্বারা এ সূরার সূচনা হয়েছিল এ আয়াতে তার সারমর্ম বলে দেওয়া হয়েছে। সেখানে মুশরিকদের সঙ্গে সম্পর্কচ্ছেদের ঘোষণা দেওয়া হয়েছিল। সে হিসেবে প্রত্যেক মুমিনের জন্য ফরয ছিল, যে সব মুশরিক এ ঘোষণা অমান্য করবে তাদের সাথে যুদ্ধের জন্য প্রস্তুত থাকবে, শুরুতে বলা হয়েছে, মক্কা বিজয়ের পর যারা ইসলাম গ্রহণ করেছিলেন, তাদের অন্তরে তাদের মুশরিক আত্মীয়দের প্রতি কিছুটা কোমল ভাব থাকা অসম্ভব ছিল না। তাই সূরার উপসংহারে তাদেরকে ফের সতর্ক করা হচ্ছে যে, ইসলামী দাওয়াতের ক্ষেত্রে যেমন এই ক্রম বিস্তারের নীতি অবলম্বন বাঞ্ছনীয় যে, সর্বপ্রথম দাওয়াত দেওয়া হবে নিকটাত্মীয়দেরকে, তেমনি জিহাদের ক্ষেত্রেও একই নিয়ম প্রযোজ্য। অর্থাৎ সর্বপ্রথম যুদ্ধ করবে নিকটাত্মীয়দের সঙ্গে, তারপর পর্যায়ক্রমে অন্যদের সঙ্গে।

**১০১.** অর্থাৎ আত্মীয়তার কারণে তোমাদের অন্তরে তাদের প্রতি যেন এমন নমনীয় ভাব সৃষ্টি না হয়, যা জিহাদের দায়িত্ব পালনে অন্তরায় হতে পারে। এমনিভাবে তারা যেন তোমাদের ভেতর কোনওরূপ দুর্বলতা দেখতে না পায়; বরং তোমরা যে তাদের বিরুদ্ধে কঠোর সেটাই যেন উপলব্ধি করে।

**১০২.** একথা বলে মুনাফিকরা সূরা আনফালে বর্ণিত একটা কথাকে ব্যঙ্গ করত। তাতে বলা হয়েছিল মুমিনদের সামনে যখন কুরআনের আয়াত তিলাওয়াত করা হয়, তখন তাতে তাদের ঈমান বৃদ্ধি পায় (৮ : ২)।

فَزَادَتۡهُمۡ اِیۡمَانًا وَّهُمۡ یَسۡتَبۡشِرُوۡنَ ﴿۱۲۴﴾

(সত্যিকারের) ঈমান এনেছে, এ সূরা বাস্তবিকই তাদের ঈমান বৃদ্ধি করে এবং তারাই (এতে) আনন্দিত হয়।

وَاَمَّا الَّذِیۡنَ فِیۡ قُلُوۡبِهِمۡ مَّرَضٌ فَزَادَتۡهُمۡ رِجۡسًا اِلٰی رِجۡسِهِمۡ وَمَاتُوۡا وَهُمۡ کٰفِرُوۡنَ ﴿۱۲۵﴾

১২৫. আর যাদের অন্তরে ব্যাধি আছে, এ সূরা তাদের কলুষের সাথে আরও কলুষ যুক্ত করে[১০৩] এবং তাদের মৃত্যুও ঘটে কাফের অবস্থায়।

اَوَلَا یَرَوۡنَ اَنَّهُمۡ یُفۡتَنُوۡنَ فِیۡ کُلِّ عَامٍ مَّرَّۃً اَوۡ مَرَّتَیۡنِ ثُمَّ لَا یَتُوۡبُوۡنَ وَلَا هُمۡ یَذَّکَّرُوۡنَ ﴿۱۲۶﴾

১২৬. তারা কি লক্ষ্য করে না প্রতি বছর তারা দু'-একবার পরীক্ষার সম্মুখীন হয়?[১০৪] তথাপি তারা তাওবাও করে না এবং উপদেশও গ্রহণ করে না।

وَاِذَا مَاۤ اُنۡزِلَتۡ سُوۡرَۃٌ نَّظَرَ بَعۡضُهُمۡ اِلٰی بَعۡضٍ ؕ هَلۡ یَرٰىکُمۡ مِّنۡ اَحَدٍ ثُمَّ انۡصَرَفُوۡا ؕ صَرَفَ اللّٰهُ قُلُوۡبَهُمۡ بِاَنَّهُمۡ قَوۡمٌ لَّا یَفۡقَهُوۡنَ ﴿۱۲۷﴾

১২৭. এবং যখনই কোনও সূরা নাযিল হয়, তখন তারা একে অন্যের দিকে তাকায় (এবং ইশারায় একে অন্যকে বলে) তোমাদেরকে কেউ দেখছে না তো? তারপর তারা সেখান থেকে সটকে পড়ে।[১০৫] আল্লাহ তাদের অন্তর ঘুরিয়ে দিয়েছেন, যেহেতু তারা অনুধাবন করে না।

---

১০৩. অর্থাৎ কুফর ও মুনাফিকীর কলুষ-কালিমা তো আগেই তাদের মধ্যে ছিল। এবার নতুন আয়াতকে অস্বীকার ও বিদ্রূপ করার ফলে সেই কলুষে মাত্রা যোগ হল।

১০৪. মুনাফিকদের উপর প্রতি বছরই কোনও না কোনও বিপদ আসত। কখনও তাদের আকাঙ্ক্ষা ও পরিকল্পনার বিপরীতে মুসলিমদের বিজয় অর্জিত হত, কখনও তাদের নিজেদের কোনও গোমর ফাঁস হয়ে যেত, কখনও রোগ-ব্যাধিতে আক্রান্ত হত এবং কখনও অভাব-অনটনের শিকার হত। আল্লাহ তাআলা বলেন, এসব বিপদই তাদেরকে সতর্ক করার জন্য যথেষ্ট হওয়ার কথা ছিল। কিন্তু কোনও কিছু থেকেই তারা শিক্ষা নেয় না।

১০৫. আসল কথা আল্লাহ তাআলার কালামের প্রতি তাদের ছিল চরম বিদ্বেষ। তাই তাদের কামনা ও চেষ্টা থাকত, যাতে কখনও তা শোনার অবকাশ না আসে। সুতরাং নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম তাঁর মজলিসে যখন নতুন কোন সূরা তিলাওয়াত করতেন, তখন তারা পালানোর চেষ্টা করত। কিন্তু সকলের সম্মুখ দিয়ে উঠে গেলে পাছে তাদের গোমর ফাঁস হয়ে যায়, তাই একে অন্যকে চোখের ইশারায় বলত, এমন কোনও সুযোগ খোঁজ, যখন কোনও মুসলিম তোমাদেরকে দেখছে না আর সেই অবকাশে চুপিসারে উঠে যাও।

১২৮. (হে মানুষ!) তোমাদের কাছে এমন এক রাসূল এসেছে, যে তোমাদের নিজেদেরই লোক। তোমাদের যে-কোনও কষ্ট তার জন্য অতি পীড়াদায়ক। সে সতত তোমাদের কল্যাণকামী, মুমিনদের প্রতি অত্যন্ত সদয়, পরম দয়ালু।

لَقَدْ جَآءَكُمْ رَسُوْلٌ مِّنْ اَنْفُسِكُمْ عَزِيْزٌ عَلَيْهِ مَا عَنِتُّمْ حَرِيْصٌ عَلَيْكُمْ بِالْمُؤْمِنِيْنَ رَءُوْفٌ رَّحِيْمٌ ﴿١٢٨﴾

১২৯. তারপরও যদি তারা মুখ ফিরিয়ে নেয় তবে (হে রাসূল! তাদেরকে) বলে দাও, আমার জন্য আল্লাহই যথেষ্ট। তিনি ছাড়া কোনও মাবুদ নেই। তারই উপর আমি ভরসা করেছি এবং তিনি মহা আরশের মালিক।

فَاِنْ تَوَلَّوْا فَقُلْ حَسْبِيَ اللّٰهُ ۖ لَآ اِلٰهَ اِلَّا هُوَ ؕ عَلَيْهِ تَوَكَّلْتُ وَهُوَ رَبُّ الْعَرْشِ الْعَظِيْمِ ﴿١٢٩﴾

---

আলহামদুলিল্লাহ! আল্লাহ তাআলার ইচ্ছায় আজ ১৮ রবিউছ ছানী ১৪২৭ হিজরী মোতাবেক ১৭ মে ২০০৬ খ্রিস্টাব্দ করাচীতে সূরা তাওবার তরজমা ও টীকার কাজ শেষ হল। [আর অনুবাদ শেষ হল আজ বুধবার ৩ সফর ১৪৩১ হিজরী মোতাবেক ২০ জানুয়ারি ২০১০ খ্রিস্টাব্দ]। আল্লাহ তাআলা নিজ ফযল ও করমে কবুল করে নিন এবং বাকি সূরাসমূহের তরজমা ও টীকার কাজও নিজ মর্জি মোতাবেক সম্পন্ন করার তাওফীক দান করুন। আমীন।

